উক্ত হয় নাই। প্রকৃতি যে ত্রিগুণের দ্বারা ক্ষেত্রজ্ঞ পুরুষকে বদ্ধ করে, তাহাকে স্বীয়ভাবযুক্ত করে, সেই ত্রিগুণ দ্বারা কিরূপে বদ্ধ হইতে হয়, তাহার তত্ত্ব এবং সেই ত্রিগুণ বন্ধন হইতে মুক্ত হইয়া ত্রিগুণাতীত ভাবে অবস্থান করিবার তত্ত্ব—এক কথায় ভূতপ্রকৃতিমোক্ষতত্ত্ব পরে চতুর্দ্দশ ও পঞ্চদশ অধ্যায়ে বিবৃত হইয়াছে। যাহা হউক, এই ত্রয়োদশ অধ্যায়েই যে প্রকৃত তত্ত্বজ্ঞান সূচিত হইয়াছে, তাহা আমরা এ স্থলে সংক্ষেপে বুঝিতে চেষ্টা করিলাম।

গীতার এই ত্রয়োদশ অধ্যায় সম্বন্ধে আমাদের আর একটি কথা বিশেষভাবে বুঝিতে হইবে। যাহা প্রকৃত 'গীতাজ্ঞান'—যাহা গীতোক্ত ধর্ম্মের মূল সূত্র—তাহা এই অধ্যায় হইতেই আমরা জানিতে পারি। এই অধ্যায় হইতেই আমরা আমাদের প্রকৃত স্বরূপ কি, তাহার উপদেশ পাই। ক্ষেত্রজ্ঞ আমরা যে আমাদের ক্ষেত্র বা শরীর হইতে সম্পূর্ণ পৃথক্ তাহা জানিতে পারি। পুরুষ আমরা যে প্রকৃতি হইতে ভিন্ন হইয়াও প্রকৃতিতে স্থিত হই এবং প্রকৃতিজগুণ ভোগ করিয়া তাহাতে বদ্ধ হই, কিন্তু আমাদের প্রকৃত স্বরূপ যে দেহাতীত ও দেহ হইতে শ্রেষ্ঠ তাহাই যে পরমাত্মা মহেশ্বররূপে এই প্রকৃতির নিয়ন্তা, তাহা জানিতে পারি। শুধু তাহাই নয়, আমার ন্যায় তুমি, তিনি, এই সর্ব্বভূত, সর্ব্বজীব, বা সর্ব্বসত্তার প্রকৃত স্বরূপ যে একই, আমরা সকলেই যে পরমার্থতঃ ক্ষেত্রজ্ঞ বা পুরুষ, তাহা জানিতে পারি। ইহা হইতে আমরা সর্ব্বত্র 'সমদর্শনের' মূল সূত্র পাই।

গীতায় পূর্ব্বে উক্ত হইয়াছে—

বিদ্যাবিনয়সম্পন্নে ব্রাহ্মণে গবি হস্তিনি।
শুনি চৈব শ্বপাকে চ পণ্ডিতাঃ সমদর্শিনঃ॥ (৫।১৮)

আমরা পূর্ব্বে দেখিয়াছি যে, যখন ধ্যানযোগে আত্মদর্শন হয়, তখন সর্ব্বভূতমধ্যে সেই আত্মা বা ব্রহ্মকে দর্শন করিয়া, সর্ব্বত্র সমদর্শী হওয়া যায়। ভগবান্ বলিয়াছেন—

'সর্ব্বভূতস্থমাত্মানং সর্ব্বভূতানি চাত্মনি।
ঈক্ষতে যোগযুক্তাত্মা সর্ব্বত্র সমদর্শনঃ॥ (৬।২৯)

এইরূপে সর্ব্বত্র সমদর্শনের কথা—সর্ব্বভূত মধ্যে আত্মদর্শনের কথা—পূর্ব্বে উক্ত হইয়াছে। কিন্তু ইহাও যথেষ্ট নহে। এই অধ্যায়ে সর্ব্বত্র একত্ব দর্শনের উপায় উপদিষ্ট হইয়াছে। এ অধ্যায়ে পরমব্রহ্মের তত্ত্ব বুঝাইয়া সর্ব্বভূতমধ্যে তাহার সমভাবে অবস্থান উপদিষ্ট হইয়াছে। ভগবান্ বলিয়াছেন যে, পরমব্রহ্ম 'অবিভক্তঞ্চ ভূতেষু বিভক্তমিব চ স্থিতম্'। আর তিনি 'জ্ঞানং জ্ঞেয়ং জ্ঞানগম্যং হৃদি সর্ব্বস্য বিষ্ঠিতম্'। ইহা ব্যতীত পরমেশ্বর যে সর্ব্বক্ষেত্রক্ষেত্রজ্ঞ ও সর্ব্বভূতে সমভাবে স্থিত, তাহাও এ অধ্যায় হইতে আমরা জানিতে পারি। ভগবান্ বলিয়াছেন,

'ক্ষেত্রজ্ঞঞ্চাপি মাং বিদ্ধি সর্ব্বক্ষেত্রেষু ভারত।'

তিনি বলিয়াছেন,—

সমং সর্ব্বেষু ভূতেষু তিষ্ঠন্তং পরমেশ্বরম্।
বিনশ্যৎস্ববিনশ্যন্তং যঃ পশ্যতি স পশ্যতি॥
সমং পশ্যন্ হি সর্ব্বত্র সমবস্থিতমীশ্বরম্।
ন হিনস্ত্যাত্মনাত্মানং ততো যাতি পরাং গতিম্॥

(১৩শ অঃ ২৭।২৮)

এইরূপে গীতা হইতে এই অনন্ত বৈষম্যপূর্ণ জগতের মধ্যে কেবল 'সম' দর্শন করিবারই উপদেশ যে পাই তাহা নহে। এই অনন্ত বৈচিত্র-ময় বহুত্বপূর্ণ অসংখ্য ভেদবিশিষ্ট চরাচর বিশ্বে অভেদ বা একত্ব দর্শন করিবারও উপদেশ এই অধ্যায় হইতে পাইয়া থাকি। ইহা এই গীতার সার উপদেশ। ইহাই বেদান্তের 'সর্ব্বংখল্বিদং ব্রহ্ম' 'অহং ব্রহ্মাস্মি' 'সোঽহং' বিশেষতঃ 'তত্ত্বমসি' এই মহাবাক্যের প্রকৃত অর্থ।

যখন আমাদের জ্ঞান অজ্ঞান-মুক্ত হয়, যখন আমরা ক্ষেত্র হইতে পৃথক্ আমাদের ক্ষেত্রজ্ঞস্বরূপ জানিতে পারি, প্রকৃতিযুক্ত পুরুষস্বরূপ

জানিতে পারি, যখন আমাদেরমধ্যে সর্ব্বত্র ব্রহ্মদর্শন করিতে শিক্ষা করি এবং আমাদের সকলের মধ্যে সমবস্থিত পরমেশ্বরকে দেখিতে পাই,—সর্ব্বত্র পরমাত্ম দর্শন ব্রহ্ম-দর্শন ও ঈশ্বর-দর্শন সিদ্ধ হয়, তখন, বলিয়াছি ত, সর্ব্বভেদ মধ্যে অভেদ দর্শন হয়, সর্ব্ব বহুত্ব মধ্যে একত্ব দর্শন হয়, সর্ব্ব বৈষম্য মধ্যে সাম্য দর্শন হয়। ইহাই নির্ম্মল শুদ্ধ সাত্ত্বিক জ্ঞানের লক্ষণ। ভগবান্ পরে বলিয়াছেন—

সর্ব্বভূতেষু যেনৈকং ভাবমব্যয়মীক্ষতে।
অবিভক্তং বিভক্তেষু তজ্জ্ঞানং বিদ্ধি সাত্ত্বিকম্॥ ১৮।২০

এই জ্ঞান লাভ হইলে তুমি আমি ভেদ থাকে না। দেহ-ভেদ হেতু পুং-স্ত্রী ভেদ, ব্রাহ্মণ চণ্ডাল-ভেদ, মনুষ্য-পশু-পক্ষি প্রভৃতি ভেদ, স্থাবর-জঙ্গম-ভেদ প্রভৃতি অনন্ত ভেদমধ্যে সর্ব্বত্র এক অভেদ আত্মাকেই দর্শন করা হয়। সকলের মধ্যে আপনাকে ও আপনার মধ্যে সকলকে দর্শন করা হয়। তখন আমার মধ্যে তোমার মধ্যে সর্ব্বভূত মধ্যে পরমেশ্বরের দর্শন পাওয়া যায় ও পরম ক্ষেত্রজ্ঞ পরমেশ্বরের দর্শন সিদ্ধ হয়। তখন তোমার মধ্যে, ঐ নীচ চণ্ডালের মধ্যে, গো হস্তী, এমন কি, অতি ক্ষুদ্র কীটমধ্যে যে নারায়ণ অবস্থিত আছেন, সে জ্ঞান লাভ হয়। তখন পর বলিয়া আর কেহ থাকে না। তখন পরমার্থসিদ্ধি হয়। স্বার্থ ও পরার্থ এক হইয়া যায়। ইহাই গীতোক্ত-ধর্ম্ম। ইহাই নিষ্কামধর্ম্মের মূলসূত্র। যখন পর আর পর থাকে না, আমিই যে তুমি এই জ্ঞান সিদ্ধ হয়, তখন পরের প্রতি রাগ, দ্বেষ, ক্রোধ কিছুই আর থাকিতে পারে না। তখন আমার স্বার্থ সুবিধা লাভালাভ বিচার থাকিতে পারে না। যাঁহার এই জ্ঞান হয়, তিনি নিষ্কামভাবে সর্ব্বভূতার্থকর্ম্ম আচরণ করেন। তখন তিনি সুখ দুঃখ সর্ব্বাবস্থায় আত্মোপমায় সর্ব্বত্র সমদর্শন করিয়া পরমেশ্বরেই অবস্থান করেন। ভগবান্ বলিয়াছেন—

সর্ব্বভূতস্থিতং যো মাং ভজত্যেকত্বমাস্থিতঃ।
সর্ব্বথা বর্ত্তমানোঽপি স যোগী ময়ি বর্ত্ততে॥

আত্মৌপম্যেন সর্ব্বত্র সমং পশ্যতি যোহর্জ্জুন।
সুখং বা যদি বা দুঃখং স যোগী পরমো মতঃ॥

৬অঃ ৩১।৩২॥

এই জ্ঞান—এই দর্শনই সর্ব্বশ্রেষ্ঠ ধর্ম্মের শ্রেষ্ঠ, আচার ব্যবহারের শ্রেষ্ঠ, নীতির মূল ভিত্তি। আমরা এ সম্বন্ধে আর অধিক কিছু বলিব না। প্রসিদ্ধ জর্ম্মন দার্শনিক পল ডুসেন ( Paul Deussen ) এর কথা উদ্ধৃত করিয়া দিলাম,—

But the fact is nevertheless, that the highest and purest morality is the immediate consequence of the Vedanta. The gospels fix quite correctly, "love your neighbours as yourselves." But why should I do so, since by the order of nature I feel pain and pleasure only in myself, not in my neighbour? The answer is not in the Bible (this venerable book being not yet quite free from semitic realism), but it is in the veda, is in the grave formula "tatvamasi" ( তত্ত্বমসি ), which gives in three words metaphysics and morals altogether. You shall love your neighbour as yourselves,—because you are your neighbour and mere illusion makes you believe, that your neighbour is something different from yourselves. Or in the words of the Bagabadgita: he, who knows himself, in everything and everything in himself, will not injure himself by himself, 'na hinasti atmana atmanam' ( ন হিনস্ত্যাত্মনা আত্মানম্ ). This is the sum and tenor of all morality, and this is the stand-

point of a man knowing himself as Brahman. He feels himself as everything—so he will not injure anything, for nobody injures himself. He lives in the world, is surrounded by its illusions but not deceived by them : like the man suffering from timira ( তিমির ) who sees two moons but knows that there is one only, so the Jivanmukta sees the manifold world and cannot get rid of seeing it, but he knows, that there is only one being, Brahman, the Atman, his own self, and he varifies it by his deeds of pure disinterested morality.